( হারেমহেব, রামেশিস ও সায়ার প্রবেশ )

হারেমহেব। প্রভু, প্রভু, একি শুনছি? ( তৈল কটাহের প্রতি নির্দ্দেশ করিয়া ) এ কি?

সায়া। ( নাহরিনকে আলিঙ্গন করিয়া )—ভগ্নী, এ ত্রুটী, এ ভ্রম আমার। আমি বিচারালয়ে উপস্থিত থাকলে কিছুতেই এ ঘটনা ঘটতে দিতেম না।

সামন্দেশ। সম্রাট, আমি আমার ক্ষমতার অপব্যবহার করেছি। পার যদি তুমি আমায় ক্ষমা কর। রাজকুমারী, তুমি আমার কন্যার তুল্য। পার যদি তুমিও এ বৃদ্ধকে ক্ষমা কর।

সায়া। পিতা, আপনি আমাদের আশীর্ব্বাদ করুন।

হারেমহেব। নাহরিন, আমরা সকলে তোমাকে মিসরের ভবিষ্য সাম্রাজ্ঞী বলে বরণ করছি।

নাহরিন। আপনারা সকলে আমাকে ক্ষমা করুন। আমি এ পদের সম্পূর্ণ অযোগ্যা, এতে আমার কোন অধিকার নাই। আমি দীনা কাফ্রি কন্যা, এ জীবনে আমার আর কোন পরিচয় নাই।

সামন্দেশ। কেন মা, আর তো তুমি—

নাহরিন। আমায় ক্ষমা করুন, এ কথা আমি আপনাকে বুঝাতে পারব না। সম্রাট, অনুমতি করুন, কাফ্রি-কন্যা তার পিতার গৃহে ফিরে যাক, তার হতভাগ্য পদদলিত কাফ্রি ভাইদের সেবায় তার ক্ষুদ্র জীবনের অবশিষ্ট দিনগুলি নিয়োজিত করুক।

হারেমহেব। আমি কি তোমার কাফ্রি ভাইদের সুখী করবার জন্য কিছু করতে পারি?

নাহরিন। পারেন—অতি সহজে। আপনার একটীমাত্র আদেশের অপেক্ষা।

হারেমহেব। কি? বল নাহরিন, বল, তোমায় অদেয় আমার কিছুই নাই।

নাহরিন। মহানুভব ফারাও! তবে আদেশ করুন, আজ হতে এই মিসরে কাফ্রি আর মিসরীতে কোন প্রভেদ থাকবে না।

হারেমহেব। তাই হোক। আজ হতে সকলের চক্ষে সকল বিষয়ে কাফ্রি এবং মিসরী দুইটী যমজ ভায়ের মত অভেদ হোক। আর এই শুভ মিলন যাতে চিরদিন অটুট থাকে, তার জন্য এই দুই দেবী ভবিষ্যৎ ফারাওয়ের দুই পার্শ্বে সজাগ প্রহরীর মত বিরাজ করুক।

( রামেশিসের সহিত সায়া ও নাহরিনের হাত মিলাইয়া দিলেন )

সকলে। সাধু! সাধু!

খারেব। সম্রাট, আমি আপনার কাফ্রি প্রজা। একদিন আপনার বিরুদ্ধে অস্ত্রধারণ করতে বদ্ধপরিকর হয়েছিলেম,—ভেবেছিলেম তাই বুঝি মনুষ্যত্ব। কিন্তু আজ আমি আমার ভ্রম বুঝতে পেরেছি। বুঝেছি স্বাধীনতা অর্থ স্বেচ্ছাচার নয়। তাই আজ আমি দেবতার নামে শপথ করছি, আমার জীবনের শেষ দিন পর্য্যন্ত রাজসেবায় অতিবাহিত করব। আমি কায়মনোবাক্যে প্রার্থনা করি, মিসরের প্রজাশক্তি এই মিলিত রাজশক্তির ছত্রছায়াতলে চিরকাল মনুষ্যত্বের গৌরবে গৌরবান্বিত হোক।

কাকাতুয়া। কো!

যবনিকা।

---

শ্রীশিশিরকুমার মিত্র, বি-এ, কর্ত্তৃক ২২।১ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীটস্থ
শিশির প্রিণ্টিং ওয়ার্কস্ হইতে মুদ্রিত ও শিশির
পাবলিশিং হাউস হইতে প্রকাশিত।